## কালকেতুর শাপান্ত ( ৩৪৩—৩৪৪ পৃষ্ঠা )

৩৪৩ পৃষ্ঠা

বৃহন্নল—পাণ্ডবদের অজ্ঞাতবাস-কালে অর্জ্জুন ক্লীববেশে বিরাট্‌রাজার আশ্রয়ে উপস্থিত হইয়া আত্মপরিচয় দিয়াছিলেন—

গায়ামি নৃত্যাম্যথ বাদয়ামি
ভদ্রোঽস্মি গীতে কুশলোঽস্মি নৃত্যে।......
বৃহন্নলাং মাং নরদেব বিদ্ধি......
কলাসু নৃত্যেষু তথৈব বাদিতে॥

—মহাভারত বিরাট্‌পর্ব্ব ১১ অধ্যায়।

তৎপরে গোগৃহে যুদ্ধক্ষেত্রে উত্তরকে বৃহন্নলা আপনার শৌর্য্যবীর্য্য-মহিমার পরিচয় দিয়াছিলেন।—২৫ অধ্যায়।

বৈকাল—স° বিকাল, বৈকাল।

কৃষ্ণের করয়ে পূজা—চণ্ডী বেচারা নিজের পূজা প্রচারের জন্য এত কাণ্ড করিবার পরও বৈষ্ণব কবির কাব্যনায়ক কালকেতু চণ্ডীকে পূজা না করিয়া কৃষ্ণকে পূজা করিতেছে; এ কাব্য রচনার উদ্দেশ্য যে চণ্ডীপূজা-প্রচার তাহা যে কৃষ্ণপূজায় পণ্ড হইয়া যাইতেছে সেদিকে কবির লক্ষ্যই নাই।

---

## নীলাম্বরের জন্য ইন্দ্রের শোক ( ৩৪৪—৩৪৫ পৃষ্ঠা )

৩৪৪ পৃষ্ঠা

পুলোমজা—ইন্দ্র পুলমন দানবকে বধ করিয়া তার কন্যাকে বিবাহ করেন।

প্রজা—প্রজা স্যাৎ সন্ততৌ জনে। সন্তান।

বাতি—স° বর্ত্তি।

৩৪৫ পৃষ্ঠা

শূলপাণি—মহাদেব শূলপাণি হইবার উপাখ্যান শিব-ঠাকুরের ইতিহাসে দ্রষ্টব্য।

---

## কালকেতুর প্রতি স্বপ্নাদেশ ( ৩৪৫—৩৪৬ পৃষ্ঠা )

৩৪৫ পৃষ্ঠা

শমাকুল—সম্ ( সম্যক্ ) + আকুল = অতিকাতর।

৩৪৬ পৃষ্ঠা

কুররী—মেষী বা উৎক্রোশ-পক্ষিণী। উৎক্রোশ = যে পাখী উচ্চস্বরে ক্রন্দন করে।

মোহে—মমতায়।

বিভাবরী—বিভাকে আবৃত করে বলিয়া রাত্রির নাম।

জাতিস্বর—জাতিস্মর—পূর্ব্বজন্ম-বৃত্তান্ত যে স্মরণ করিতে পারে।

---

# পুষ্পকেতুকে রাজ্য সমর্পণ ( ৩৪৬—৩৪৭ পৃষ্ঠা )

৩৪৭ পৃষ্ঠা

সিংহজানে—সিংহযানে = সিংহ হইয়াছে যান ( বাহন ) যাঁহার তাঁহাকে = দুর্গাকে।

---

# নীলাম্বরের স্বর্গারোহণ ( ৩৪৮—৩৪৯ পৃষ্ঠা )

৩৪৮ পৃষ্ঠা

চাপী—সং √চপ্ = চূর্ণীকরণ, পেষণ > আরোহণ।

তৃদশগণের নাথ—ত্রিদশগণের নাথ, ইন্দ্র। ১৫৫ পৃষ্ঠায় ত্রিদশ শব্দের ব্যাখ্যা দ্রষ্টব্য।

কেবা দেবতার রাজা—স্বর্গে নিত্য দৈত্য-উপদ্রব, কখন কে স্বর্গাধিকারী হয় তার ঠিক নাই; এইজন্য নীলাম্বরের এই প্রশ্ন। কবিকঙ্কণের সময়কার দেশের অবস্থার ন্যায় স্বর্গের অবস্থা।

কোন্ দেব কুসুম যোগান—ফুল জোগাইবার কাজ ছিল নীলাম্বরের; সেই কাজ করিতে গিয়াই তাঁকে শাপভ্রষ্ট ব্যাধ হইতে হইয়াছিল। সেই জন্য তিনি জানিতে চান এই বিপদসঙ্কুল কর্ম্ম এখন কে করিতেছে।

প্রবর—১২০ পৃষ্ঠার টীকা দ্রষ্টব্য।

৩৪৯ পৃষ্ঠা

নাটুয়া ফিরায় যেন বেশ—নট যেন বেশ পরিবর্ত্তন করিল।

চড়ে—সং চর ( চল ) ধাতু > বাং চড় ধাতু = আরোহণ।

আস্যা—আসিয়া।

দণ্ডধর—যম।

জলাধিপ—বরুণ।

নিছিয়া পেলিলা পাণ—৩০৫ পৃষ্ঠা দ্রষ্টব্য।

ব্রহ্মপুত্র বীণাপাণি—নারদ।

অঙ্গিরা—প্রাচীন ঋষি হইলেও ইনি বর্ত্তমান ভারত-সীমার বাহির হইতে ভারতে আসিয়াছিলেন।

৩৫০ পৃষ্ঠা

উলসীত—স° উল্লসিত।

উর্থীয়া—স° উত্তরণ > উরথন = বরণ। উরথিয়া > উর্থীয়া = বরণ করিয়া। প্রঃ—

বর উরথিতে ধনী চলিলা আপনি।—চৈতন্যমঙ্গল।

নিকেতনে পুত্রবধূ উথানিল রঙ্গে।—মাণিক গাঙ্গুলি।

মাণিক গাঙ্গুলির প্রয়োগ দেখিয়া মনে হয় উত্থান হইতেও উবথন আসিয়া থাকিতে পারে।

কামনা করিয়া—সঙ্কল্প করিয়া পূজা অর্চ্চনা পাঠ করিতে হয়—

সঙ্কল্পেন বিনা রাজন্ যৎকিঞ্চিৎ কুরুতে নরঃ।

ফলং চাল্পাল্পকং তস্য ধর্ম্মস্যার্দ্ধক্ষয়ং ভবেৎ।—ভবিষ্যপুরাণ।

আশাস্য চ শুভং কার্য্যম্ উদ্দিশ্য চ মনোগতম্॥—ব্রহ্মপুরাণ।

সঙ্কল্পমূলঃ কামো বৈ যজ্ঞাঃ সঙ্কল্পসম্ভবাঃ।

ব্রতা নিয়ম-ধর্ম্মাশ্চ সর্ব্বে সঙ্কল্পজাঃ স্মৃতাঃ। —একাদশীতত্ত্ব।

মননীত—স° মনোনীত = মন দ্বারা নীত (প্রাপ্ত) = বাঞ্ছিত, প্রার্থিত, মনোমত। এখানে বিশেষ্যরূপে ব্যবহৃত হইয়াছে—প্রার্থনা, বাঞ্ছা।

স্ত্রীলোকের পূজা—এই কথার মধ্যে চণ্ডীপূজার ইতিহাস লুক্কায়িত আছে। পশু ও ব্যাধ হইতে পূজা এইবার স্ত্রীসম্প্রদায়ে প্রবেশ করিতেছে।

কবিকঙ্কণ-চণ্ডীর প্রথম খণ্ড আক্ষটি উপাখ্যানের টীকা সমাপ্ত।

---

# নিদর্শনী

## খ

### ছ

থ

## প

## ম

য

শ